মৃত মৎস্যের সজীবতা ধারণ অসম্ভব হইলেও নলের দুর্ভাগ্যক্রমে ঘটিয়াছিল। সুতরাং সম্ভব, সংলক্ষ্যক্রম ব্যঙ্গ্য। *

দেওয়ান মহাশয়ের গীত

অনিত্য সংসার এই মুখে বল সর্ব্বক্ষণ।
কিন্তু তৃণ লাগি তুমি করিতেছ প্রাণপণ॥
মরিলে গৃহ মার্জ্জার রোদন কর অপার।
মুখে বল বারংবার কাকস্য পরিবেদনা॥
পরে বুঝাইতে জ্ঞানী কিন্তু বুঝনা আপনি।
এ কেমন ভ্রম না জানি ওরে ভ্রান্ত মূঢ়মন॥

ইহা নিজের প্রতি ঔদাস্য হেতু নির্ব্বেদজনক উক্তি। বস্তুতঃ এই উপদেশটি সাধারণের মনে রাখা কর্ত্তব্য ইহাই প্রধান উদ্দেশ্য। সেইটিই তাৎপর্য্য অর্থাৎ সংলক্ষ্যক্রম ব্যঙ্গ্য।

অসংলক্ষ্যক্রম ব্যঙ্গ্য—ধ্বনি

পরিপূর্ণ খনি কতশত মণি কে তার সন্ধান লয়।
ধনিকণ্ঠহারে নিরখি তাহারে চোরের লালসা হয়। প, উ,

খনি ও মণি সামান্যতঃ নির্দ্দেশমাত্র। বিশেষ নির্দ্দেশ ধনিকণ্ঠহারে চোরের লালসা। এইটী অভিধেয় অর্থ। উৎকৃষ্ট পদার্থ মাত্রে লক্ষ্যার্থ। অসৎ প্রকৃতির ব্যক্তিবর্গ পরস্বাপহরণে অধর্ম্ম জন্মে বা দোষ হয়, ইহা জ্ঞান করে না। সুতরাং অনায়াসলভ্যে অভিলাষী হয়; ইহাই তাৎপর্য্যার্থ অর্থাৎ ব্যঙ্গ্য=ধ্বনি। ইহা অসংলক্ষ্যক্রমে এখানে আলাউদ্দীন কর্ত্তৃক পদ্মিনীহরণেচ্ছা, সংলক্ষ্যক্রম ব্যঙ্গ্য উক্ত। অর্থাৎ সর্ব্বস্থলেরই দৃষ্টান্ত।

* যে ব্যঙ্গ্যার্থের চমৎকারিত্ব ও নিগূঢ়ার্থ সহসা বুঝা যায়, তাহা সংলক্ষ্যক্রম নামে কথিত হয়। যাহা সহসা বোধগম্য নহে তাহা অসংলক্ষ্যক্রম ব্যঙ্গ্য।

সংলক্ষ্যক্রম ব্যঙ্গ্য-ধ্বনি।

## ভারত-ভূমি

"কুক্ষণে তোরে লো হায়, হায়, হায়
এ দুঃখ-জনক রূপ দিয়াছেন বিধি!
কেনা লোভে, ফণিনীর কুন্তলে যে মণি
ভূপতিত তারারূপে, নিশাকালে ঝলে?
কিন্তু কৃতান্তের দূত বিষদন্তে গণি,
কে করে সাহস তারে কে'ড়ে নিতে বলে?—
হায় লো ভারত-ভূমি! বৃথা স্বর্ণ-জলে
ধুইলা বরাঙ্গ তোর, কুরঙ্গ নয়নি!—
বিধাতা। রতন সিঁতি-গড়ায়ে কৌশলে,
সাজাইলা পোড়া ভাল তোর লো, যতনি।
নহিস্ লো বিষময়ী যেমতি সাপিনী;
রক্ষিতে অক্ষম মান প্রকৃত যে পতি;
পুড়ি কামানলে, তোরে করে লো অধিনী
(হা ধিক্!) যবে যে ইচ্ছে, যে কামী দুর্ম্মতি।
কার শাপে তোর তরে, ওলো অভাগিনী!
চন্দন হইল বিষ, সুধা তিত অতি।" মাইকেল।

এখানে দুঃখজনক উক্তি এইটি অভিধেয় অর্থ। সর্পের মস্তকস্থ মণি ভূপতিত হইলেও কাহারও গ্রহণসামর্থ্য নাই। কারণ তাহা করিলেই যমালয়ে যাইতে হইবে, এইটি লক্ষ্যার্থ। কাহার অভিসম্পাতে চন্দনের বিষত্ব ও সুধার তিক্ততা ভারত সন্তানের অদৃষ্টে সংঘটিত হইল, ইহাই ব্যঞ্জনাবৃত্তির দ্বারা ব্যঙ্গ্যার্থে পরিণত হইয়াছে। সেইটি ধ্বনি। বস্তুতঃ চন্দন বিষে পরিণত হয় নাই। এবং সুধাও তিক্তরূপে বিপরীত গুণ ধারণ করে নাই। যাহার গুণ

বৈপরীত্য অসম্ভব। ভারতবাসীর ভাগ্যে তাহাও সর্ব্বপ্রকারেই বিপরীত ফলপ্রদ হয়। অর্থাৎ অন্তর্বাহ্যের কোন স্থলেই মঙ্গলের সম্ভাবনা থাকিলেও দুর্ভাগ্যবশতঃ অমঙ্গলই ঘটে। উহা অসংলক্ষ্যক্রম ব্যঙ্গ্য। এখানে বাচ্যার্থ হইতে ব্যঙ্গ্যার্থের প্রাধান্য।

১৮৫৭ খৃঃ অব্দের বাঙ্গালা সংবাদ পত্রে ও শান্তিপুরের বস্ত্রে পরিদৃশ্যমান গীত যথা—

"সুখে থাকুক বিদ্যাসাগর চিরজীবী হ'য়ে।
সদরে করেছে রিপোর্ট বিধবাদের হবে বিয়ে ॥
কবে হবে শুভদিন, প্রকাশিবে এ আইন,
দেশে দেশে জেলায় জেলায় বেরবে হুকুম—
বিধবারমণীর বিয়ের লেগে যাবে ধূম ;
মনের সুখে থাক্‌ব মোরা মনোমত পতি ল'য়ে ॥
এমন দিন কবে হবে, বৈধব্য যন্ত্রণা যাবে, আভরণ পরিব সবে, লোকে দেখ্‌বে তাই—আলোচাল কাঁচকলা মাল্‌সার মুখে দিয়ে ছাই,—
এয়ো হ'য়ে যাব সবে বরণডালা মাথায় ল'য়ে ॥
সুখে থাকুক বিদ্যাসাগর চিরজীবী হ'য়ে।
সদরে করেছে রিপোর্ট দেবে সে বিধবা
রমণীর বিয়ে ॥" ইত্যাদি

বিধবা রমণী দ্বারা বিদ্যাসাগরের চিরজীবীত্ব কামনা কেন? উত্তর—তাহাদিগের বৈধব্য-যন্ত্রণার বিনাশসাধনের উপায়-নির্দ্ধারণ হেতু। বিধবা রমণীগণ—সংসারে অসংখ্য বিদ্যামহার্ণব ব্যক্তির মধ্যে কাহারও চিরজীবিত্বের কামনা না করিয়া বিদ্যাসাগরের চিরজীবনের কামনা করে কেন? উত্তর—কৃতজ্ঞতা নিমিত্ত। বিদ্যাসাগর বিধবা রমণীদিগের বৈধব্য যন্ত্রণানিবারণের উপায় সাধনের প্রধান হেতুভূত। তদীয় রিপোর্ট, অর্থাৎ শাস্ত্রীয় প্রমাণ প্রদর্শন, ইহাই তাৎপর্য্য, অর্থাৎ নিগূঢ়ভাবার্থ। "বিধবা রমণীর বিয়ে" এখানে

বাচ্যার্থে পতিহীনা স্ত্রী মাত্রের পুনর্ব্বার পত্যন্তর গ্রহণরূপ বিবাহমাত্র এই অর্থই স্পষ্ট বোধ হয়। বস্তুতঃ রমণী পদে বাচ্যার্থকে তিরস্কৃত করিয়া ব্যঙ্গ্যার্থে বিধবা রমণীর কামাভিলাষিণী পদে ধ্বনি। বৈধব্যাবস্থায় যে সকল স্ত্রী পূর্ব্বস্বামীকে নিজের আত্মা জ্ঞান না করিয়া নিজে রক্তমনা ( কামাভিলাষিণী ) হইয়া বিবাহ করিতে সমুৎসুক তাহারাই পত্যন্তর গ্রহণে সুখভোগ করুক। ইহাই গীতের উদ্দেশ্য।

"বিধবা রমণীর বিয়ের লেগে যাবে ধুম"। ধুমের বাচ্যার্থ অগ্ন্যুদ্গম জনিত বাষ্প। লক্ষ্যার্থে গৃহস্থের বাটীতে বিবাহরূপ বৃহদ্ব্যাপারে জ্ঞাতি, কুটুম্ব, আত্মীয়, স্বজন, অতিথি অভ্যাগত ব্যক্তির সমাগমে রন্ধন নিমিত্ত ধূম দর্শন, বস্তুতঃ মহাআড়ম্বরে জাকজমকের নাম ধুম বলা রীতি আছে। উহা সংলক্ষ্যক্রমব্যঙ্গ্য। সুতরাং এই অর্থটী যাদৃশ স্পষ্ট বৃহদ্ব্যাপারের জন্য ধুম তাদৃশ সুস্পষ্টার্থ প্রকাশ করে না; সুতরাং অসংলক্ষ্যক্রম ব্যঙ্গ্য।

"আলো চাইল কাঁচ কলার মুখে দিয়া ছাই এয়োর সঙ্গে এয়ো হ'য়ে বরণডালা মাথায় নিয়ে যাই।"

এই বাক্যের বাচ্যার্থের প্রতি কোন প্রকার সংলক্ষ্যক্রম নাই, অথচ অসংলক্ষ্যক্রম ব্যঞ্জনা বৃত্তিব্যতীত উহার অর্থ সম্যক্‌রূপে সমাধান হয় না, সে ব্যঙ্গ্য বা ধ্বনি এই, বিধবাদিগের পক্ষে মৎস্যমাংসাদি সুখকর আমিষ খাদ্য শাস্ত্রনিষিদ্ধ আলো চাউল ও কাঁচা নিরামিষ খাদ্য, উহা দুঃখজনক। আর্য্য-শাস্ত্রের নিষেধ ও বিধির উদ্দেশ্য—ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ এই চতুর্ব্বিধ ফল কামনামূলক। ধর্ম্ম ও মোক্ষপ্রার্থীর পক্ষে শারীরিক সুখবর্জ্জন ও মানসিক সুখবর্দ্ধন হিতকর। যে দ্রব্যকে তুচ্ছ জ্ঞান করিয়া পরিত্যাগ করা যায় তাহার মুখে ছাই, এই কথা বলা রীতি আছে। অতি-ঘৃণিত বলিয়া তাহা সর্ব্বথা পরিত্যক্ত হয়। সুতরাং মৎস্যমাংসাদি আমিষ সুখকর দ্রব্য বিদ্যাসাগরের শাস্ত্রীয় প্রমাণ বলে অনায়াসে ভোজন করিতে বিধবার পক্ষে আর বাধা থাকিবে না। বিধবাগণ বিবাহাদি মাঙ্গলিক কার্য্যের ইতিকর্ত্তব্যতায় নিষিদ্ধ। তজ্জন্য ক্ষুব্ধ হয় সুতরাং পত্যন্তর গ্রহণ ব্যতীত সধবার দলে মেশা যায় না। কিন্তু পত্যন্তর গ্রহণে বৈধব্য দূর হইবে এবং শুভকার্য্যে বরণডালা গ্রহণের

অধিকার জন্মিবে। তখন চিত্র-বিচিত্র বসন-ভূষণ পরিধানপূর্ব্বক অঙ্গপ্রত্যঙ্গ সুসজ্জিত করিলেও আর কেহ দোষ ধরিবেন না। তখন পত্যন্তরের প্রতিও কেহ উপসর্গ ঘটাইতেও সমর্থ হইবেন না। অতএব বিদ্যাসাগরের সুখে থাকা ও চিরজীবিত্বের প্রার্থনা ঐ প্রকার বিধবা রমণীদিগের কৃতজ্ঞতা প্রকাশের যথার্থ চিহ্ন।

অন্যান্য বাক্যের আর নিগূঢ়ার্থ নাই। অন্যগুলি অর্থাৎ গুণীভূত ব্যঙ্গ্য অপ্রধানীভূত ( স্পষ্টার্থ ) ব্যঙ্গ্য। বাচ্যার্থেরই প্রাধান্য।

পরন্তু—গীতের তাৎপর্য্যার্থ বিচার করিলে এই বুঝাইবে, যাহারা ঐহিক সুখের বশবর্ত্তী হইয়া কামাভিলাষে পাতিব্রত্যধর্ম্মে জলাঞ্জলি দান করিতে ইচ্ছুক বিদ্যাসাগর তাহাদিগেরই পত্যন্তর ঘটাইবার ব্যবস্থা প্রণয়ন করিয়াছেন মাত্র। ব্রহ্মচর্য্যপরা সাধ্বী ললনাগণ মৃত পতির স্বর্গবাসার্থে ও তাঁহার সঙ্গে জন্ম জন্মান্তরের মিলন জন্য ঐহিক সুখ তুচ্ছ বিবেচনা করেন।

যে সকল কামিনী পূর্ব্বস্বামীর স্বর্গবাঞ্ছা করে না এবং তাঁহারই অর্দ্ধাঙ্গ স্বরূপ আপনাকে মনে করে না, অপিতু যে সকল রমণী পারমার্থিক সুখাপেক্ষা ঐহিক সুখকে পরম পদার্থ জ্ঞান করে, তাহারাই পত্যন্তর গ্রহণে বিদ্যাসাগরের সুখে থাকা ও চিরজীবিত্বের আশীর্ব্বাদ করুক। যাহারা পারমার্থিক সুখ কামনা করে, তাহারা যেন ধর্ম্মপথে থাকিয়া ব্রহ্মচর্য্য ব্রতপালনে জন্মজন্মান্তরে পূর্ব্বপতির সহধর্ম্মিণী ভাবে সাবিত্রীরূপে দেবী বলিয়া সুখ্যাতি প্রাপ্ত হয়, ইহাই গীতের প্রধান উদ্দেশ্য। অর্থাৎ ধ্বনি। ইহা তিরস্কৃত বাচ্য।

কালিন্দীর কালজল ছোঁবোনা।
শিরে কাল কেশ নয়নে ভ্রূ ও কাজল রাখবো না,
শ্রীরাধার খেদের বাণী শুনে যে সে নীলমণি,
লজ্জার মাথায় দিয়ে জলাঞ্জলি,
পদ্মিনীর যেমন রাত্রিতে অলি
মরি মরি আমরি সৈ হের
কি বলি, শ্রীরাধার পদতলে বনমালী।—পদকল্পতরু।

শ্রীকৃষ্ণ কর্তৃক শ্রীরাধার মান ভঙ্গ করাই প্রধান উদ্দেশ্য। উহা চাটুবাক্যে সিদ্ধ হওয়া অসম্ভব জ্ঞানে তাঁহার পদানত হওয়াই সহজ উপায়। নির্লজ্জ না হইলে কোন পুরুষ প্রণয়িনীর পদানত হইতে পারে না। পদানত ব্যক্তি সকলকেই বশীভূত করিতে পারে; সুতরাং শ্রীরাধিকার উক্তিতে কালরূপ দেখিব না, কালিন্দীর কালজল ছোঁবো না, শিরে কাল কেশ, নয়নে কাল ভ্রূ ও কাজল রাখিব না। ইত্যাদি স্থলে শ্রীকৃষ্ণের প্রতি শ্রীরাধিকার বিতৃষ্ণা, এটা—মৌখিক, আন্তরিক ভাব এই যে শ্রীকৃষ্ণ যেন অন্যাসক্ত না হয়েন। পায়ে ধরাইতে পারিলে শ্রীরাধিকার জয় অর্থাৎ শ্রীকৃষ্ণের ষোড়শ মহিষীর কেহই শ্রীরাধিকা হইতে প্রিয়তমা নহে, ইহাই দেখান প্রধান উদ্দেশ্য; নতুবা শ্রীকৃষ্ণের কালরূপের সদৃশ সমস্ত বস্তুর পরিত্যাগ অভিপ্রেত নহে। এই অর্থে অভিধা ও লক্ষণা দ্বারা ব্যক্ত হয় নাই। উহা রাত্রিকালে অলির পদ্মিনীর কোটরে নিবদ্ধ হইয়া থাকার ন্যায় অর্থাৎ ভ্রমর নিশাযোগে কুমুদিনীর রূপলাবণ্যে মোহিত না হয়। ভ্রমরের পদ্মিনীর প্রতি একান্ত প্রণয় না থাকিলে পদ্মিনীর অঙ্গ ভঙ্গ না করিয়া নির্গত হইতে পারিত। এই জন্যই রাত্রি শব্দের যোগে "পদ্মিনীর অলি" এই সাদৃশ্য বর্ণনা করিয়াছে, উহা উপমালঙ্কারের লক্ষণামূলক ধ্বনি মাত্র। শ্রীকৃষ্ণের অন্যাসক্ত না হওয়াই অসংলক্ষ্যক্রম ব্যঙ্গ্য।

এরূপস্থানে মহাকবি ভারতচন্দ্র যেরূপে মানভঙ্গের প্রস্তাব করিয়াছেন, উহা নায়কের পক্ষে দণ্ড নহে, অনুকূল গলহস্ত। অপিতু সভ্যতা ও ভব্যতার বিরুদ্ধ এবং সামাজিকতায় স্পষ্ট অশ্লীলতা দৃষ্ট হয়।

অপরাধ করিয়াছি হুজুরে হাজির আছি<br>
ভুজপাশে বাঁধিয়া কর দণ্ড—ইত্যাদি বিদ্যাসুন্দরে।

চিত্রকাব্য অর্থাৎ শব্দাড়ম্বরের চাতুর্য্য মাত্র।

"সাহিত্য পুস্তক"—শ্রীযুক্ত মহামহোপাধ্যায়

প্রসন্নচন্দ্র বিদ্যারত্নকৃত গদ্যরচনা।

"রাজভক্তি"—"প্রবল, দুর্ব্বলের প্রতি অত্যাচার করে, ধন, মান, প্রাণ সুরক্ষিত হয় না" [এই স্থলে কাহাদ্বারা কাহার ধন, মান, প্রাণ সুরক্ষিত হয় না, তাহা বলা নিতান্তই আবশ্যক। 'করে' ক্রিয়ার কর্ত্তা 'প্রবল' উহা কর্ত্তৃবাচ্য, সুতরাং প্রবল ব্যক্তি দ্বারা অথবা কর্ত্তৃক এইরূপ একটি বাক্য অক্ষেপ করিয়া আনিতে হইবে। তদ্ব্যতীত অর্থ সঙ্গতি হয় না। চ্যুত-সংস্কৃতিদোষ-দুষ্ট।]

"রাজ-হীন দেশ এবং কর্ণধারশূন্য নৌকা উভয়ই সমান, উভয়ই বিশৃঙ্খল এবং উভয়ই বিপর্য্যস্ত ও অসৎপথে চালিত।" [কাহা কর্ত্তৃক চালিত হয়, বলা আবশ্যক। নতুবা অর্থের পুষ্টি হয় না। সুতরাং অপুষ্টার্থ দোষে দূষিত।]

"প্রবলপ্রতাপ পঞ্চম জর্জ্জ আমাদের বর্ত্তমান সম্রাট্। অল্পদিন হইল ইনি তদীয় জনক ভারতের রাজরাজেশ্বর পুণ্যবান্ সম্রাট্ সপ্তম এডওয়ার্ডের স্বর্গারোহণের পরই তাঁহার আচরিত পথে রাজ্য-শাসন ও প্রজাপালন করিবেন, সর্ব্বত্র এই সদয় প্রতিশ্রুতি প্রদান-পূর্ব্বক, রাজ্যভার গ্রহণ করিয়াছেন এবং অপ্রতিহতপ্রভাবে রাজ্যশাসন ও অপত্যনির্ব্বিশেষে প্রজাপালন করিতেছেন।" ['ইনি তদীয় জনক ভারতের রাজরাজেশ্বর ইত্যাদি,'—এখানে ইনি পদের পর জনক পর্য্যন্ত পাঠ করিলেই সন্দিগ্ধ মতি জন্মে সুতরাং এখানে সন্দিগ্ধ পদতা দোষ ঘটিল। অপিতু ইনি পদ সংস্কৃত ইদম্ শব্দের অপভ্রংশ মাত্র; সুতরাং এতদ্ শব্দের সহিত ইনি পদের সাকাঙ্ক্ষতা ব্যতীত তদ্ শব্দের সহিত সাকাঙ্ক্ষতা নাই। তদ্রূপ প্রয়োগেও সন্দিগ্ধমতিকারিতা দোষ দূর হয় না।]

"আমাদের আবাসভূমি ভারতবর্ষও ঐ সকল বিষয়ে উন্নতি লাভ করিয়া উৎফুল্ল। আজ ইহার সর্ব্বত্র নূতন জ্ঞানের অনুশীলন ও স্পৃহনীয় বিজ্ঞান-চর্চ্চার-আরম্ভ। এখন হিমালয় হইতে কুমারিকা ও সিন্ধু হইতে ইরাবতী পর্য্যন্ত বিস্তীর্ণ ভূভাগের, বিশাল প্রান্তর, ভীষণ কান্তার, গভীর স্রোতস্বিনী ও উত্তুঙ্গ গিরিশ্রেণীর বক্ষ ভেদ করিয়া লৌহবর্ত্ম চলিয়া গিয়াছে, সুদুর্দ্ধর্ষ বিদ্যুৎ প্রেষ্যজনের ন্যায় মানবের বশ্যতা স্বীকার করিয়া প্রতিক্ষণ ইতস্ততঃ সংবাদ বহন করিতেছে এবং সেই সৌদামিনীর হাস্যচ্ছটায় অনেক নগরের তিমিরময়ী রজনীর গাঢ় অন্ধকার অন্তর্হিত হইয়াছে। এখন এই বিস্তীর্ণ দেশের পথ প্রশস্ত ও নিষ্কণ্টক। নদী সুনাব্য ও নিরাপদ এবং অনেক মরুস্থলী সুজলা।"

"আমাদের ভারতবর্ষও" এই স্থানের অর্থ করিলে তাৎপর্য্যে এই অর্থ হঠাৎ বুঝাইবে অন্য স্থলে অন্য জাতির পৃথক্ ভারতবর্ষ আছে। সুতরাং এখানেও সন্দিগ্ধমতিকারিতাদোষ হইয়াছে। উৎফুল্ল এই কৃদন্ত বিশেষণের ক্রিয়া কোথায় গেল? জ্ঞানচর্চ্চার আরম্ভ—পূর্ব্ববৎ আরম্ভ এই পদের ক্রিয়া কোথা গেল? চলিয়া গিয়াছে—কোথা গিয়াছে তাহা প্রকাশ নাই, সাকাঙ্ক্ষ দোষদুষ্ট। "প্রেষ্যজনের ন্যায় মানবের বশ্যতা স্বীকার করিয়া প্রতিক্ষণ ইতস্ততঃ সংবাদ বহন করিতেছে।" এখানে কহিতে হইবে যে, বিদ্যুৎ অগ্রে মানবের বশ্যতা স্বীকার করিয়াছে, পরে প্রেষ্যজনের ন্যায় সর্ব্বত্র সংবাদ বহন করিতেছে। সকল ভাষারই নিয়ম এই যে অগ্রে উদ্দেশ্য পদ ও পরে তাহার বিধেয় বলা রীতি। যেখানে তাহার ব্যতিক্রম হয় তথায় বিধেয়াবিমর্শদোষ কহে। তাহা হইলে ঐ বাক্যটি এরূপ হওয়া আবশ্যক "সুদুর্দ্ধর্ষবিদ্যুৎ মানবের বশ্যতা স্বীকার করিয়া প্রেষ্যজনের ন্যায়।" যথা অনুবাদ্যমনুক্তৈব ন বিধেয়মুদীরয়েৎ।

"এবং সেই সৌদামিনীর হাস্যচ্ছটায় অনেক নগরের তিমিরময়ী রজনীর গাঢ় অন্ধকার অন্তর্হিত হইয়াছে!" এখানে অনেক নগরের তিমিরময়ী

রজনীর গাঢ় অন্ধকার।" ইহা অসম্বন্ধে সম্বন্ধ পদ প্রয়োগহেতু অস্ফুটার্থ ও চ্যুতসংস্কৃতি দোষ ঘটিয়াছে। অনেক অনেক নগরে মানবসংগৃহীত সৌদামিনীর হাস্যচ্ছটায় তিমিরময়ী রজনীর গাঢ় অন্ধকার তিরোহিত হইয়াছে এরূপ বলা আবশ্যক। তিমিরময়ী রজনীর সঙ্গে সকল নগর ও সকল, গ্রামের সমান সম্বন্ধ। সেই সৌদামিনী পদে আরও সন্দিগ্ধপদতা দোষ আসিতেছে; কারণ যে সৌদামিনী বার্ত্তাবহন করে সে অদৃশ্য ভাবে চলিতেছে। যে সৌদামিনী অন্ধকার নষ্ট করে সে পরিদৃশ্যমানা এবং বার্ত্তাবহ হইতে পৃথক; সুতরাং অর্থ পুষ্ট হইল না, অপুষ্টার্থতা দোষে দূষিত অপিচ উহা বিধেয়াবিমর্শের সাকাঙ্ক্ষতা দোষদুষ্ট।

কবিরঞ্জন রামপ্রসাদ সেনের পদ্যরচনা।

**চিত্রকাব্য।** যে কাব্যের ব্যঙ্গ্যার্থ অপ্রধান এবং যাহা শ্রুতি মাত্র শব্দার্থের প্রতিই মনকে আকৃষ্ট করে, তাহার নাম চিত্রকাব্য; বস্তুতঃ ধ্বনি থাকিলে উহা মিশ্র কাব্যের দৃষ্টান্ত স্থল। যথা—

ডুবিল কুরঙ্গ শিশু মুখেন্দু-সুধায়।
লুপ্ত গাত্র তত্র মাত্র নেত্র দেখা যায়॥

এখানে মুখচন্দ্রের সুধায় কুরঙ্গ শিশুর নিমজ্জন ব্যঙ্গ্যার্থ এবং কেবল তাহার নয়ন মাত্র পরিদৃষ্ট হওয়া বাচ্যার্থ। লক্ষ্যার্থে বিদ্যার মুখ চন্দ্রতুল্য, মনোজ্ঞ এবং সুধার আধার। ব্যঙ্গ্যার্থে এই বুঝাইল চন্দ্রে কলঙ্ক আছে বিদ্যার মুখ নিষ্কলঙ্ক। বিদ্যার নেত্র মৃগের নয়ন তুল্য মনোজ্ঞ এই সকল নিগূঢ়ার্থের পর্য্যালোচনা করিবার পূর্ব্বে শব্দরচনার চাতুর্য্য অর্থাৎ অনুপ্রাসালঙ্কারের প্রতিই দৃষ্টি পতিত হয়। সুতরাং চিত্র কাব্যই প্রবল। বস্তুতঃ চন্দ্রের নিষ্কলঙ্কত্বের সাদৃশ্যবর্ণন ব্যঙ্গ্য অতএব মিশ্র কাব্য।

## বঙ্গভূমির প্রতি।

"রেখো মা, দাসেরে মনে, এ মিনতি করি পদে। (ক)
সাধিতে মনের সাধ, ঘটে যদি পরমাদ,—
মধুহীন করো না গো তব মন-কোকনদে।" (খ)
প্রবাসে দৈবের বসে জীবতারা যদি খসে
এ দেহ আকাশ হ'তে, নাহি খেদ তাহে।
জন্মিলে মরিতে হবে, অমর কে কোথা কবে—
চিরস্থির কবে নীর, হায় রে জীবননদে ?
কিন্তু যদি রাখ মনে, নাহি মা ডরি শমনে—(গ)
মক্ষিকাও গলে না গো, পড়িলে অমৃতহ্রদে। (ঘ)
সেই ধন্য নরকুলে, লোকে যারে নাহি ভুলে,
মনের মন্দিরে নিত্য, সেবে সর্ব্বজন। (চ)
কিন্তু কোন্ গুণ আছে, যাচিব যে তব কাছে,
হেন অমরতা আমি, কহ গো শ্যামা জন্মদে! (ছ)

(ক) মিনতি—স্থলে বিনতি হওয়া কর্ত্তব্য। ইহা কবি প্রয়োগে দূষণাবহ নহে (খ) মন-কোকনদে—এখানে বঙ্গীয় সন্তানগণের মানসপদ্ম হইতে যেন মধু নষ্ট না হয়—ইহা বাচ্যার্থ। লক্ষ্যার্থে—পদ্মে মধু থাকে, সে মধু অর্থাৎ অমৃততুল্য কবিত্ব শক্তি, বঙ্গীয় সন্তানগণের মন কোকনদ হইতে মধু তিরোভূত না হয়। ব্যঙ্গ্যার্থ বিবেচনা করিতে গেলে এই নিগূঢ় ভাব আসিয়া পড়ে যে বঙ্গীয়সন্তানগণের মানসপদ্ম হইতে মধুসূদনের কবিতার রসমাধুর্য্য যেন অন্তর্হিত না হয়। এই অংশে বাচ্যার্থের চমৎকারিত্ব আছে। সংসারে সকলই অস্থায়ী ইহা ব্যঙ্গ্যার্থ। কিন্তু ঐ ব্যঙ্গ্যার্থ বাচ্যার্থ হইতে চমৎকার নহে, অপ্রধান। সুতরাং গুণীভূত ব্যঙ্গ্য। (ঘ) এই অংশের কোন প্রকার প্রশংসাই প্রাসঙ্গিক নহে। অপ্রাসঙ্গিক অর্থাৎ উহা উল্লেখ না করিলেও চলিত। অপিতু "মক্ষিকাও গলেনা গো পড়িলে অমৃত হ্রদে' ইহা সমর্থন বাক্য; কিন্তু প্রসিদ্ধ দৃষ্টান্ত স্থল অথবা প্রৌঢ়োক্তি নহে। অপ্রসিদ্ধ সুতরাং প্রসিদ্ধি-বিরুদ্ধ দোষ।

(চ) লোকসমাজে ধন্য হওয়াই প্রার্থনীয় হইলেও প্রকারান্তরে উক্ত হইয়াছে; সুতরাং ইহা সংলক্ষ্যক্রম ব্যঙ্গ্য। (ছ) কেবল তাহাই নহে নিজের অমরতা প্রাপ্তির আশা এবং দোষের গুণত্ব বিধানকরণ ইহা সুস্পষ্ট প্রার্থনা সুতরাং গুণীভূত ব্যঙ্গ্য।

তবে যদি দয়া কর, ভুল দোষ, গুণ ধর,
অমর করিয়া বর দেহ দাসে, সুবরদে।
ফুটি যেন স্মৃতিজলে মানসে মা ; যথা ফলে
মধুময় তামরস—কি বসন্ত ; কি শরদে।” (জ) মাইকেল।

রাগিনী ধুন্—তাল কাওয়ালী

দিবানিশি করিয়া যতন, হৃদয়েতে রচেছি আসন,
জগৎপতি হে কৃপা করি হেথা কি করিবে আগমণ ?
অতিশয় বিজন এ ঠাঁই, কোলাহল কিছু হেথা নাই,
হৃদয়ের নিভৃত নিলয় করেছি যতনে প্রক্ষালন।
বাহিরের দীপ রবি-তারা ঢালে না সেথায় কর-ধারা,
তুমিই করিবে শুধু দেব, সেথায় কিরণ বরিষণ।
দূরে বাসনা চপল, দূরে প্রমোদ কোলাহল
বিষয়ের মান অভিমান, করেছে সুদূরে পলায়ন,
কেবল আনন্দে বসি সেথা, মুখে নাই একটীও কথা,
তোমারি সে পুরোহিত, প্রভু, করিবে তোমারি আরাধণ,
নীরবে বসিয়া অবিরল, চরণে দিবে সে অশ্রুজল,
দুয়ারে জাগিয়া রবে একা, মুদিয়া সজল দুনয়ন।

শ্রীরবীন্দ্রনাথ ঠাকুর।

এই কবিতাটিতে ঈশ্বরের প্রতি ভক্তির সঙ্গে নির্ব্বেদের ক্রন্দনই প্রধান-রূপে বর্ণিত হইয়াছে। সুতরাং শান্ত রসের উদ্দীপনাদি থাকিলেও ইহা শান্ত রসে পরিণত হয় নাই। ভক্তি ভাবেরই আধিক্য নিবন্ধন ভাবে পরিণত হইল।

(জ) এই অংশের বাক্য রচনা পূর্ব্ববাক্যের পুনরুক্তি মাত্র। উহা না বলিলেও ক্ষতি ছিল না। ব্যঙ্গ্যার্থটি পুনরাবৃত্ততা দোষদুষ্ট।

এই এখনি দেখে এলাম সই, সে বর নাগর রাজে।
তপনতনয়াতটে নীপতরু নিকটে
হেরল নটবর সাজে।
কিবা নাচত ভাঁউ মদন ধনু ভঙ্গিম,
ভুরুযুগ চপল চকোর।
বাধুঁলী অধরে মুরলীবর মাধুরী
মন মাতায়ল সখি মোর। ইত্যাদি। (১)

যদুনন্দন।

দ্বিতীয়তঃ কবিতাগায়ক বসু নামে ভণিত গীতাবলী মধ্যে অতি আশ্চর্য্য আশ্চর্য্য কবিতা রসের স্ফূর্ত্তি আছে। এই সকল গীতের মধ্যে অধিকাংশ রাম বসুর রচনা : তন্মধ্যে একটি উদাহরণ—

যৌবন জনমের মত যায়।
সে ত আশা পথ নাহি চায়॥ (২)

গেল গেল এ বসন্তকাল, আসিবে তৎকালে, কালে হল্যো কাল, এ যৌবন কাল, কালপূর্ণ হলে রবে না, প্রবোধে প্রবোধ মানে না, আমি যেন রহিলাম তাহার আসার আশায়। (৩)

ষড়্‌ঋতু গতায়াত করে বার বার, থাকে যদি প্রাণ ঐ কোকিলের গান শুনিব আর বার ; জাতি যূথি মালতি কৈরব, রবে আছে সব, ইচ্ছা

(১) শ্রীকৃষ্ণের প্রতি অনুরাগ হেতু মনের মত্ততা জন্মিয়াছে, ইহা গোপন রাখিয়া শ্রীরাধিকা শ্রীকৃষ্ণের ভাবভঙ্গী রূপগুণ ও কার্য্যকারণের উল্লেখদ্বারা অবলাজনের মনের দৌর্ব্বল্য নির্দ্দেশ করিতেছেন। এইটি প্রকাশ্য ভাব। বস্তুতঃ গুপ্তভাব অনুরাগ, তাহাই ধ্বনি।

(২) যে বস্তু নষ্ট হয় সে বস্তুর পুনরাগমন দেখা যায় না। বিশেষতঃ যৌবন গত হইলে তাহার পুনরাগমন কখনই কেহ দেখেন নাই।

(৩) তবে যদি কেহ বলেন অন্যান্য সকল দ্রব্যেরই পুনরাগমন আছে যৌবনেরই বা কেন পুনরাগমন না হইবে ?

হলো তার পাব সুরস সৌরভ, জীবন যৌবন গেলে আর, ফিরে পাওয়া অতিশয় ভার, যে যাবে সে যাবে হবে অগত্যাগমণ প্রায়। (৪)

ষোলকলা পূর্ণ হলো যৌবনে আমার, দিনে দিনে ক্ষয় হয় রাখা হলো ভার ; কৃষ্ণপক্ষের প্রতিপদে হয়, শশি কলাক্ষয়, সিতপক্ষে হয় তার পুনরায় উদয়, এছার যৌবন হলে ক্ষয়, কোটিকল্পে পূর্ণ নাহি হয়, অল্পকাল আছে সখি এখনো কর উপায়। ইত্যাদি। (৫)

## সঙ্কেত।

বক্তা এবং শ্রোতা এই উভয়ের মধ্যে অঙ্গবিশেষের ভাবভঙ্গী (১), দ্রব্যবিশেষের গুণবত্তার প্রদর্শন (২), কার্য্যকরণের প্রয়োগের বৈশিষ্ট্য হেতু (৩) উভয়ের মধ্যে যে মনোগত গুপ্ত অভিপ্রায় প্রকাশ হয় তাহাকে সঙ্কেত কহে। ঐ সঙ্কেত দ্বারা লক্ষণামূলক এক প্রকার নিগূঢ়ার্থ প্রকাশ হয়। উহা ধ্বনি অর্থাৎ ব্যঞ্জনা বৃত্তির প্রকারভেদ মাত্র।

১। চক্ষুর সঙ্কোচ ও বিকাশ, জিহ্বাদংশনাদি এবং হস্তের মুষ্টি ও অঙ্গুলী প্রকাশ দ্বারা সঙ্কেত বিশেষ অনুমিত হয়।

২। জলের তরলতা, লৌহ এবং প্রস্তরের কাঠিন্য, মণিমুক্তাদির ঔজ্জ্বল্য এবং পুষ্পাদির বর্ণ প্রদর্শনে তদ্‌গুণাদির সঙ্কেত বর্ণন হয়।

৩। বশ্যতা প্রদর্শনার্থ প্রণাম এবং অবাধ্যতা প্রদর্শনে পলায়ন ইত্যাদি নানাবিধ সঙ্কেত প্রসিদ্ধ আছে। উদাহরণ—

(৪) তাহার উত্তরে শ্রীরাধিকা কহিতেছেন যে সমস্ত বস্তুই পূর্ণতা প্রাপ্ত হইলেই উহার ধ্বংসের সময় উপস্থিত হয়। অগত্যাগমন বলায় সেই যৌবন ও সেই অনুরাগের পুনরাগমনের অভাবের প্রতি স্থিরনিশ্চয়তার নিদর্শন সঙ্কেত মাত্র। পুনরপ্রাপ্তি ইহা ধ্বনি।

(৫) আমার এখন যৌবনের পূর্ণতা এবং অনুরাগেরও পূর্ণতা হইয়াছে। সখি যদি এ সময়ে প্রিয়সন্দর্শন ঘটাইতে না পার তাহা হইলে প্রাণ পরিত্যাগ করিব। ইহাই তাৎপর্য্যার্থ অর্থাৎ ধ্বনি। "অল্প কাল আছে সখি এখনো কর উপায়"। এইটী স্পষ্টার্থ সুতরাং এই অংশের অভিধেয়ার্থই প্রধান সুতরাং এস্থলে গুণীভূত ব্যঙ্গ্য।

"একদিন সেই বৃদ্ধা অন্তঃপুরে প্রবেশ করিয়া রাজকুমারীর নিকট তৎকৃত সঙ্কেত বর্ণনা করিল। তাহাতে তিনি অতি ক্রোধের সহিত তাহার কপোলদেশে স্বীয় দশাঙ্গুলি চন্দন রসাভিষিক্ত করিয়া প্রহার করিলেন।" (সঙ্কেত—শুক্ল পক্ষের অন্ত্য দশ দিন বাদে আসিবে।)

মানুষের হস্তই পক্ষ স্বরূপ। চন্দন বলিলে শ্বেতচন্দনে শক্তি; উহা দ্বারা শুক্ল বুঝাইল। "দশাঙ্গুলি চন্দন রসাভিসিক্ত করিয়াছিল" এইরূপ কার্য্যের প্রয়োগ দ্বারা শুক্লপক্ষের দশদিন বুঝাইল। কপোলদেশ মনুষ্যের উত্তমাঙ্গ অর্থাৎ উর্দ্ধাঙ্গ। সুতরাং "কপোলদেশে স্বীয় দশাঙ্গুলী চন্দন রসাভিষিক্ত করিয়া প্রহার করিলেন।" এইরূপ আঙ্গিক সঙ্কেত এবং কার্য্যপ্রয়োগ দ্বারা শুক্লপক্ষের শেষ দশদিন বুঝাইল। শুক্লপক্ষের শেষ দশদিন উত্তম। প্রহারের পীড়নার্থ না ধরিয়া প্রকৃষ্টরূপে হরণ অর্থাৎ মনোহরণ। এইরূপ বিপরীতার্থ না ধরিয়া যদি বিপরীতার্থে লক্ষণা করা হয়, তাহা হইলে এই সঙ্কেত করিল যে, তুমি কোনরূপে প্রহার প্রাপ্ত না হও, এমনভাবে আসিবে।

এইরূপ সঙ্কেত বেতাল পঞ্চবিংশতির অন্যত্রও আছে। উহা এই পুস্তকের সূক্ষ্মালঙ্কারের উদাহরণে উদ্ধৃত হইয়াছে ( ১৬৯ পৃঃ দেখ )। এই দুই স্থলই লক্ষণামূলক ব্যঞ্জনার উদাহরণ স্বরূপ।

## ভাষাবিচার প্রসঙ্গ।

এক প্রদেশের ভাষার সঙ্গে অন্য প্রদেশের ভাষার রচনা-রীতি পৃথক্ হয় কেন? ইহা স্থির করিতে গেলে এই বোধ হয় যে—

মহানদ, মহানদী, পর্ব্বত ও বনাদির ব্যবধান দ্বারা সন্নিকৃষ্ট স্থানও দেশান্তররূপে প্রতীত হয়। এই ব্যবধানতা নিবন্ধনই অতি নিকটবর্ত্তী স্থানেরও ভাষার সহিত কথা বার্ত্তার রীতিরও ইতরবিশেষ হইয়া থাকে। অন্ততঃ উচ্চারণগত স্বর বৈলক্ষণ্যেও ভাষার বিভিন্নতা ঘটে। কোল, ভীল, সাওতাল, গারো প্রভৃতি অনার্য্য জাতির সংস্রবেও ভাষার বৈলক্ষণ্য দেখা যাইতেছে। সুবর্ণরেখা নদীর উত্তরতটবর্ত্তী লোকেরা অর্থাৎ মেদিনীপুর জিলার অধিবাসিগণ বাঙ্গালা বলে এবং ঐ নদীর দক্ষিণ তীরবর্ত্তী লোকেরা অর্থাৎ বালেশ্বর জিলার লোকসকল উড়িয়া ভাষায় কথাবার্ত্তা কহে। সুতরাং ঐ দুই স্থলের ভাষায় পরস্পর অত্যন্ত অনৈক্য

পরিলক্ষিত হয় না। সীমান্তবাসীদিগের ভাষা প্রায়ই পরিশুদ্ধ নহে, মিশ্রিত ভাষা বলিয়া স্পষ্টই বোধ হয়। ভোজপুরী, আসামী, মঘী ও উড়িয়া ভাষার প্রকৃতিগত বৈলক্ষণ্য থাকিলেও দেশান্তরের সন্ধিস্থলে তদ্দেশীয় বিশুদ্ধ ভাষা শুনিতে পাওয়া যায় না। উদ্বাহতত্ত্ব-ধৃত বৃহন্মনু-বচনদ্বারা উহা সপ্রমাণ করা যাইতে পারে।

যথা—বাচো যত্র বিভিদ্যন্তে গিরির্ব্বা ব্যবধারকঃ।

মহানদ্যন্তরং যত্র তদ্দেশান্তরমুচ্যতে॥

সংস্কৃত ভাষাই সকল ভাষার মূল বা প্রকৃতি, সেই প্রকৃতি হইতে যে ভাষা উৎপন্ন হয়, তাহারই নাম প্রাকৃত। সভ্যব্যক্তিদিগের মধ্যে যাহাদিগের বিশেষ জ্ঞান নাই এবং সাধারণ জনগণের কি স্ত্রী, কি পুরুষ, কি বালক, কি বৃদ্ধ এসকলকেই প্রাকৃত মনুষ্য কহে। সেই সকল লোকের ভাষা অনায়াসগ্রাহ্য (সুখগ্রাহ্য); সুতরাং উহার নাম প্রাকৃত ভাষা। এই হেতুই নাটকে অভিজ্ঞের ও প্রাকৃতজনের উক্তি-বৈচিত্র্যের দ্বৈধভাব দেখা যায়—যথা সংস্কৃত ও প্রাকৃত।

আমরা সংস্কৃত ভাষা রচনার রীতি অনুসারে বাঙ্গালা ভাষাতেও বৈদর্ভী, পাঞ্চালী গৌড়ী ও লাটী রীতির নামোল্লেখপূর্ব্বক রচনার রীতি দেখাইয়াছি। বস্তুতঃ গৌড়ীরীতি কোন্ দেশের ভাষায় অধিক প্রচলিত, তাহা বিচার করা কর্ত্তব্য। গৌড় দেশের ভাষা গৌড়ী। গৌড় দেশ বলিতে বিন্ধ্যপর্ব্বতের উত্তরবর্ত্তী ভারতীয় প্রদেশ মাত্রকে বুঝায়।

যথা—সারস্বতাঃ কান্যকুব্জা গৌড়-মৈথিল-উৎকলাঃ।

পঞ্চগৌড়াঃ সমাখ্যাতা বিন্ধ্যস্যোত্তর-বাসিনঃ॥

ইহা দ্বারা স্থির হইল যে, বাঙ্গালা, হিন্দী, উড়িয়া প্রভৃতি দেশীয় ভাষাগুলির রচনা রীতি প্রধানতঃ গৌড়ী। রীতিপরিচ্ছেদের সূত্র দেখ। প্রাচীন পণ্ডিত প্রসিদ্ধ এবং প্রামাণিক আভিধানিক হেমচন্দ্রের অভিধানে এই জানা যায় যে—

প্রকৃতিঃ সংস্কৃতং তত্র ভবং তত আগতংবা প্রাকৃতং সংস্কৃতমূলকমিত্যর্থঃ॥

মহাকবি কালিদাস দেখাইয়াছেন যে, সংস্কৃত ভাষা অপেক্ষা প্রাকৃতভাষা সুখগ্রাহ্য। সেই জন্য সরস্বতী হরপার্ব্বতীর স্তব করিবার সময় সংস্কৃত ভাষাদ্বারা মহেশ্বরের এবং প্রাকৃত ভাষা-দ্বারা মহেশ্বরীর স্তব আরম্ভ করিলেন। যথা—

দ্বিধাপ্রযুক্তেন চ বাঙ্ময়েন
সরস্বতী তন্মিথুনং নুনাব।
সংস্কারপূতেন বরং বরেণ্যং
বধূং সুখগ্রাহ্য-নিবন্ধনেন॥ কুমারসম্ভব ৯০

সংস্কৃত হইতেই সকল ভাষার উৎপত্তি অথবা আর্য্যজাতির ভাষামাত্র সংস্কৃতের অনুবর্ত্তী। যৎসামান্য প্রমাণ নিম্নে প্রদর্শিত হইল। যথা—

| সংস্কৃত | জেন্দ | গ্রীক | লাটিন | ইংরাজী |
|---|---|---|---|---|
| নামন্ | নাম | অনামা | নোমেন্ | নেম |
| পিতৃ | পাদর্ | পাতর্ | পাতর্ | ফাদার |
| ভ্রাতৃ | ব্রাদর্ | ফ্রাতিমা | ফ্রাতর্ | ব্রাদার্ |
| মাতৃ | মাদর্ | মাতর্ | মাতর্ | মাদার্ |
| দুহিতৃ | দোকতর্ | থুগাতর্ | — | ডটর |

বর্ত্তমান সাধু বঙ্গভাষার প্রকৃত মূলান্বেষণ করা অতীব দুরূহব্যাপার। তথাপি আমরা স্পষ্টতঃ যাহা দেখিতে পাই, তাহাতে ইহাই অনুমিত হয় যে, বঙ্গভাষার প্রকৃতি সংস্কৃতমাতৃকতা ব্যতীত অন্য কিছুই নহে। কেহ কেহ বলেন প্রাকৃতভাষাই সাক্ষাৎসম্বন্ধে বাঙ্গলাভাষার মূল। সংস্কৃতভাষা পরম্পরাসম্বন্ধে বঙ্গভাষার আদি কারণ। বস্তুতঃ ইদানীন্তন বাঙ্গলাভাষা সংস্কৃত ও প্রাকৃত এই উভয় ভাষা হইতে সাক্ষাৎ সম্বন্ধে সঙ্কলিত। সুতরাং সংস্কৃত ও প্রাকৃত উভয়ই বঙ্গভাষার মূল। গৌড়ীয় ভাষায় সংস্কৃত, প্রাকৃত, বাঙ্গালা ও হিন্দীর বিশেষ সাদৃশ্য প্রদর্শনার্থ কতকগুলি পদ উদ্ধার করা গেল।

সম্প্রসারণ, বিপ্রকর্ষণ, বর্ণপরিবর্ত্তন ও বর্ণাগমদ্বারা ভাষান্তর হইতে নূতন পদ সংগৃহীত বা রচিত হয়। প্রমাণের একদেশ মাত্র দেখান গেল। ক্রিয়াবাচক পদ যথা—

| সংস্কৃত | প্রাকৃত | বাঙ্গালা | হিন্দী |
|---|---|---|---|
| অস্তি | অচ্ছি | আছে | হ্যায় |
| কথয়তি | কহই | কহে | কহো |
| করোতি | করই | করে | করে |
| ক্রীণাতি | কিণই | কেনে | কিনে |
| ক্ষিপতি | ফেলদি | ফেলে | ফেলে |
| নৃত্যতি | নচ্চই | নাচে | নাচে |
| পঠতি | পঢই | পড়ে | পঢে |
| বর্দ্ধতে | বড্ঢই | বাড়ে | বাঢে |
| বক্তি | বোলই | বলে | বোলে |
| ভবতি | হোই | হয় | হোয় |
| মৃদাতি | মলদি | মলে | মলে |
| স্মরতি | সুমরদি | সুমরে | সুমারে |

## বিশেষ্যপদ

| | | | |
|---|---|---|---|
| অদ্য | অজ্জ | আজি ( আজ ) | আজ্ |
| অনেন | ইমিনা | এমন | ইমিণ |

| সংস্কৃত | প্রাকৃত | বাঙ্গলা | হিন্দী প্রভৃতি |
|---|---|---|---|
| অন্ধকার | অন্ধকার | আঁধার | অঁাধির |
| অর্দ্ধ | অদ্ধ | আধ | আধা |
| অষ্ট | অট্ঠ | আট | আট |
| অহং | অহম্মি, অম্হি | আমি | হাম্ |
| আত্মা | অপ্পা | আপন | আপনা |
| উপাধ্যায় | উজ্ঝাঅ | ওঝা | ওঝা |
| এষঃ | (এসঃ) এহ | এই | এহি |
| কর্ণ | কণ্ণ | কাণ | কাণ্ |
| কর্ম্ম | কম্ম | কর্ম্ম | কাম্ |
| কার্য্য | কজ্জ | কায্য, কাজ | কাজ্ |
| কার্ষাপণ | কাহাবণ | কাহণ | কাহণ্ |
| গৃহ | ঘর | ঘর | ঘব্ |
| ঘট | ঘড্অ | ঘড়া | গাগরী |
| ঘৃত | ঘিঅ | ঘি, ঘী | ঘীউ |
| ঘোটক | ঘোড়অ | ঘোড়া | ঘোড়ে |
| চক্র | চক্ক, চাক | চাকা | চাকা |
| চন্দ্র | চন্দ | চাঁদ | চাঁদ |
| ছত্র | ছত্ত(অ) | ছাতা, ছাতী | ছাতা |
| জ্যেষ্ঠ | জেট্‌ঠ | জেঠা | জ্যেট্‌ঠা |
| ঝটিতি | ঝড়িই | ঝট্, চট্ | ঝট্ |
| টঙ্ক | টণ্কঅ | টাকা | টঙ্কা |
| ঠক্কুর | ঠাউল | ঠাকুর | ঠাকুর |
| ডল্লক | ডল্লঅ | ডালা | ডালী |
| ঢক্কা | ঢক্ক | ঢাক | ঢাক |
| ত্বম্ | তুমম | তুমি, তুই | তোম্, তুহি |
| ত্বয়া | তুয় | তুই | তুহি |
| তব | তুহ | তুমার, তোমার | তুম্হার |
| থুৎকার | থুক্তআল | থুতু | থুক |
| দ্রংষ্ট্রা | দাঢ়া | দাড়া | দাঢা |
| দধি | দহী | দই, দৈ | দহী |
| দুগ্ধ | দুদ্ধ | দুধ, দুদ | দুধ্ |
| দ্বার | দুআর | দুয়ার | দুআর |
| ধন্ধ | ধণ্দ | ধাঁধা | ধাঁধা |
| ন্যক্কার | ন্যক্কল | ন্যাকার | ন্যর(র্) |

| সংস্কৃত | প্রাকৃত | বাঙ্গালা | হিন্দি প্রভৃতি |
|---|---|---|---|
| পুত্র | উত্ত, পুত্ত | পুত্র, পুত | পুত্ |
| পুস্তক | পোত্থি | পুঁথি | পোথি |
| পূয় | পূঅ | পুঁজ | পীপ্ |
| প্রস্তর | পত্থর, পত্থল | পাথর | পত্থল |
| ফুল্ল | ফুল্ল | ফুল, ফুলা | ফুল্ |
| বধূ | বহূ | বধূ, বৌ | বহূ |
| বল্কল | বক্কল | বাকল | বক্কল |
| বাটী | বাডী | বাড়ী | বাড়ী |
| ব্রাহ্মণ | বম্হণ | বামুন | বামন |
| বৎস | বচ্ছ | বাছা | বাচ্চা |
| বিদ্যুৎ | বিজ্জুলী | বিদ্যুৎ | বিজ্‌লী |
| বৃদ্ধ | বুড্‌ঢঅ | বুড়া | বুড্‌ঢা |
| ভক্ত | ভত্ত | ভাত | ভাত |
| ভঞ্জন | ভঞ্জণ | ভাঙ্গা | ভুঙ্গা |
| মস্তক | মত্থঅ | মাথা | মাথা |
| মিথ্যা | মিচ্ছঅ | মিছা | মিচ্ছা |
| যষ্টি | লাট্‌ঠী | লাঠী | লাটী |
| রাজা | রাআ | রাজা | রাজা |
| লবণ | লোণ | লুণ, লবণ | নিমক্ |
| শৃগাল | শিআল | শিয়াল | শিআল |
| শ্মশান | মসান | শ্মশান | মসান্ |
| ষষ্টি | সট্‌ঠী | ষাটি | সাইট্ |
| সঃ | সে | সে | সে |
| সত্য | সচ্চ | সত্য | সাঁচা |
| সন্ধ্যা | সঞ্ঝা | সাঁঝ | সাঁঝ |
| স্থান | ঠাণ | ঠাঁই | ঠাঁই |
| স্নান | হ্নাণ | নাহা (নাওয়া) | নাহা |
| স্তম্ভ | থম্ভ | থামি (থাম্বা) | থাম্বা |
| হস্ত | হত্থ | হাত | হাত্ |
| হস্তী | হত্থী | হাতী | হাথী |
| হৃদয় | হিঅঅ | হিয়া | হিয়া |

অধিকাংশ স্থলেই বাঙ্গালা ভাষার প্রকৃতি সংস্কৃত-মূলক, সংস্কৃত বিভক্তির চিহ্ন পরিবর্ত্তনে বাঙ্গালা বিভক্তির চিহ্ন প্রয়োগে সংস্কৃত পদ বাঙ্গালা হয়। প্রাকৃত ভাষায় বিভক্তির বিপরিণামেও বাঙ্গালার ক্রিয়া নিষ্পত্তি হইয়া থাকে।

অপিচ সংস্কৃত ও প্রাকৃত যেমন বাঙ্গালা ভাষার মূল, তদ্রূপ এই ভাষার শাখাপল্লবাদিতে দুই চারিটি অন্য ভাষার উপপল্লব প্রবঢ় হইলেও তৎসমস্তও বাঙ্গালা ভাষার বিভক্তি চিহ্ন যোগে বাঙ্গালা ভাষারূপেই পরিগণিত হয়। যথা, দোয়াত, কলম, পেন্সীল, কাগজ, ব্লটিং, শ্লেট, ডবল পয়সা, রিটর্ণ টিকেট, ট্রেণ, গ্যাস লাইট্ ইত্যাদি।

---

## বাঙ্গালা ভাষার নাম গৌড়ীয় ভাষা।

গৌড় শব্দে সাধারণতঃ পঞ্চগৌড় দেশকে বুঝিতে হইবে। সারস্বত, কান্যকুব্জ, গৌড়, মৈথিল ও উৎকল। (পূর্ব্বে প্রমাণ দেখ।)

প্রকৃত গৌড় প্রদেশ শব্দে প্রকৃত বঙ্গদেশ অর্থাৎ পূর্ব্বদিকে ব্রহ্মদেশ, দক্ষিণে বঙ্গোপসাগর, দক্ষিণ পশ্চিমে উৎকল প্রদেশ, পশ্চিমে ছোটনাগপুর, মগধ ও মিথিলা, উত্তরে হিমালয় পর্য্যন্ত বুঝায়। প্রাগজ্যোতিষ অর্থাৎ আসাম প্রদেশ বঙ্গের প্রত্যন্ত দেশ মাত্র।

সুতরাং মৈথিল, উৎকল ও আসামের ভাষার সঙ্গে বঙ্গীয় অর্থাৎ গৌড়ীয় ভাষার ঘনিষ্ঠ সম্বন্ধ। তাহারই প্রমাণ নিম্নে উদাহরণ দ্বারা সমর্থন করা গেল।

মিথিলা ও আসামের অক্ষর প্রায় এক প্রকার। তবে যে দুই একটি বর্ণের কিঞ্চিৎ অবয়বগত বিভিন্নতা দেখা যায় তাহাও সামান্য মাত্র।

উৎকলের অক্ষরের বৈসাদৃশ্য থাকিলেও পঞ্চদ্রাবিড়ী অক্ষরের ন্যায় একেবারে বিসদৃশ নহে। বাঙ্গলা অক্ষরের সহিত উড়িয়া অক্ষর সামান্যতঃ মাত্রায় মাত্রাভেদ মাত্র। উভয় ভাষার অক্ষর পর্য্যালোচনা কর।

প্রাকৃতকে এই ত্রিবিধ ভাষার প্রসূতি ধরিলেও সংস্কৃতই মূল প্রকৃতি। তাহা হইতেই সকল ভাষার উৎপত্তি হইয়াছে। ইহা অবশ্যই সকলকেই স্বীকার করিতে হইবে। নচেৎ পঞ্চাশৎ লিপির সন্ধান হয় না।

* বর্ত্তমান সময়ে অর্থাৎ ১৮৭৩ খ্রীঃ অব্দে যখন আমি কলিকাতা স্কুল-বুক এবং ভারনাকিউলার লিটারেচার সোসাইটীর এজেণ্ট ছিলাম তখন তাঁহাদিগের পূর্ব্ব প্রকাশিত বাঙ্গালা ভাষার ব্যাকারণের নাম "গৌড়ীয় ভাষার ব্যাকরণ"—এইরূপ লিখিত ছিল দেখিযাছি। রাজা রামমোহন রায়ের বাঙ্গালা ভাষার ব্যাকরণের নামও "গৌড়ীয় সাধু ভাষার ব্যাকরণ"।

বর্ত্তমানকালের সভ্যসম্মত প্রাচীন বাঙ্গালা।

## শূন্যপুরাণের বাঙ্গালা ভাষা।

নহি রেক নহি রূপ নহি ছিল বন্ন চিন্।
রবি সসী নহি ছিল নহি রাতি দিন॥ ১
নহি ছিল জল থল নহি ছিল আকাস।
মেরু মন্দার ন ছিল ন ছিল কৈলাস॥ ২
নহি ছিল ছিষ্টি আর ন ছিল চলাচল।
দেহারা (১) দেউল নহি পরবত সকল॥ ৩
দেবতা দেহারা (২) ন ছিল পুজিবাক দেহ।
মহাশূন্য মধ্যে পরভুর আর আছে কেহ॥ ৪
রিসি জে তপসী নহি নহিক বাম্ভন।
পাহাড় পর্ব্বত নহি নহিক থাবর জঙ্গম॥ ৫
পুণ্য থল নহি ছিল নহি গঙ্গাজল।
সাগর সঙ্গম নহি দেবতা সকল॥ ৬
নহি ছিষ্টি ছিল আর নহি সুর নর।
বম্ভা বিষ্টু ন ছিল ন ছিল আঁবর॥ ৭
বার বরত নহি ছিল রিসি জে তপসী।
তীর্থ থল নহি ছিল গঙ্গা বরানসী॥ ৮
পৈরাগ মাধব ( গয়া ) নহি কি করিবু বিচার।
সরগ মরত নহি ছিল সভি ধুন্ধুকার॥ ৯
দস দিক্পাল নহি মেঘ তারাগন।
আউ মিত্তু নহি ছিল জমের তাড়ন॥ ১০
চারি বেদ নহি ছিল সাস্তর বিচার।
গুপত বেদ করিলেন্ত পরভু করতার॥ ১১

---

( মঠ )।

জীব জন্তু নহি ছিল ন ছিল বিষ্ণুপাত।
দেব থল নহি ছিল ন ছিল জগন্নাথ ॥ ১২

রমাই পণ্ডিত রচিত। শ্রীনগেন্দ্র নাথ বসু প্রকাশিত।

অনেকের মতে ইনি গৌড়েশ্বর ধর্ম্মপালের সমসাময়িক ব্যক্তি; সুতরাং রমাই পণ্ডিত বিদ্যাপতি প্রভৃতি মহাকবিদিগের অগ্রবর্ত্তী বলিয়াই পরিচিত। অতএব তাঁহার বঙ্গভাষা বিচার করিতে গেলে, আমরা আসামী, উৎকলী ও হিন্দীর ভাবগাতক দেখিতে পাই। এবং প্রাকৃত ভাষার ন্যায় অনেক স্থলে শব্দ বিন্যাস দেখিয়া শূন্যপুরাণকে অনক্ষর ব্যক্তির সঙ্কলিত অপভাষা মনে করি। অপিতু ইহা যে সম্পূর্ণ একখানা কাব্য অথবা ইতিহাস তাহাও মনে করিতে পারি না। গ্রন্থখানি একজনের লিখিত বলিয়াও অনুমিত হয় না। পাঠকগণ অভিনিবেশ পূর্ব্বক আদ্যন্ত পাঠ করিলে বুঝিতে পারিবেন যে, সময়ে সময়ে ধর্ম্মকাণ্ডে যে সকল গীত মঙ্গলময় বলিয়া রচিত হয়, তাহাই গায়কসম্প্রদায় একত্রে সঙ্কলন পূর্ব্বক গীতে পরিণত করেন। তদ্রূপে নানা সময়ের গীত রমাই পণ্ডিতের শূন্যপুরাণ বলিয়া অখ্যাত হইয়াছে। বস্তুতঃ ইহাতে পুরাণের কোন লক্ষণ দেখা যায় না। এ কথা কেন বলিলাম, তাহা গ্রন্থের প্রতিপাদ্য বিষয় দ্বারা সমর্থিত হয়। ব্রহ্মজ্ঞান বর্ণন করাই মূল উদ্দেশ্য।

## আসামী ভাষার ভাগবত গ্রন্থ।

কাশ্যপ স্বামীক তুমি থাকিয়ো উপাসি।
তোমার গর্ভত মই উপজিবো আসি ॥
বলিক ছলিয়া কাঢ়ি লৈবোঁ রাজ্যভাৰ।
উপায়ে করিবো মই ইন্দ্রক উদ্ধাৰ ॥

কাহো নকহিবা তুমি হেন গোপ্য কথা।
মোৰ আৰাধন একোকালে নোহে বৃথা॥

আসামী ভাষার সঙ্গে বঙ্গভাষার যে একান্ত সৌসাদৃশ্য আছে, তাহা উপরি উদ্ধৃত মুদ্রিত ভাগবতের লেখা দ্বারাই প্রমাণীকৃত হয়।

---

## উৎকল ভাষা।

স্বপনে আজ ৰৱজ ৰাজনন্দন দেখিলি রে
ঘনশ্যাম বৰষাৰ তনু হেলা জৰজৰ
বুড়িলা বিবেক মোৰ প্রেম পঙ্করে, রখিলি রে
মোহন মুরলী গন্ধ দেখি ভাৱাইলে রে লাজ
উর উপরে উৱজ ভিড়ি লগাই রখিলিরে
জিনি (ডি) কোটি সুধাকর দর হাস কি মধুর
ঝরছি অমিয় অঝৰ তাঙ্ক অধর চাখিলিরে
ছৈইলো ছবি ছটক দেখি মনে এ অটক—
ৰোলে ৰনমালী (ড়) ধিকতাঙ্ক নামকু লেখিলিরে
কদম্বমূলে কি এ বসিছি গো নন্দনন্দন পরিদৃষ্টিচি গো
ত্রিভঙ্গ ছন্দে উভা পাউছু কেডে সোনা কামকোদণ্ড

উৎকলের মহাকবি উপেন্দ্র ভঞ্জ।

ইহা পাঠ করিয়া পাঠকগণ বুঝিতে পারিবেন যে হিন্দী, বাঙ্গলা, উড়িয়া ও আসামী ভাষাৰ সঙ্গে পরস্পরের বৈসাদৃশ্য অতি অল্প। সেইহেতু এখানে তুলসী দাসের হিন্দী রামায়ণ হইতে পদাবলী উদ্ধৃত হইল, তাহার সঙ্গে কৃত্তিবাসী রামায়ণের একই বিষয়ক বর্ণন দেখ, বাঙ্গালা ভাষার সঙ্গে তাহার রচনা সৌসাদৃশ্য অধিক এবং ভাষাবিষয়েও অনৈক্য অতি অল্প।

---

## হিন্দী—তুলসীদাসী রামায়ণ।

আশ্রম দেখি জানকী হীনা। ভএ বিকল জস প্রাকৃত দীনা॥
পরদুখ হরণ শোক দুখ নাহী। ভা বিষাদ তিন্হকে মনমাহী॥
হা গুণখানি জানকী সীতা। রূপগুণ শীল ব্রত নেম পুনীতা॥
লক্ষ্মণ সমুঝাএ বহুভাতী। পুছত চলে লতাতরু পাঁতি॥
হে খগ মৃগ হে মধুকর শ্রেণী। তুম দেখি সীতা মৃগনয়নী॥
খঞ্জন শুক কপোত মৃগ মীনা। মধুপনিকর কোকিলা প্রবীণা॥
কুন্দকলি দাড়িম সুদামিনি। শারদ কমলশশি উরগ ভামিনি॥
বরুণ পাশ মনোজ ধনু হংসা। গজকেশরি নিজ শুনত প্রশংসা॥
শ্রীফল কনকি কদলি হর্ষাহীঁ। নেকু ন শংক সকুচ মনমাহী॥
শুনু জানকী তোহি বিনু আজু। হর্ষে সকল পাই জনু রাজু॥
কিমি সহিজাত অনখ তোহি পাহীঁ। প্রিয়া বেগি প্রগটসি কস নাহীঁ॥

এই গ্রন্থের ৬২ পৃষ্ঠে কৃত্তিবাসী রামায়ণের পঞ্চবটী বনে সীতাবিরহে রামের খেদ দেখ।

মিলন কর, উভয় ভাষার অনৈক্য অধিক দেখা যাইবে না; কিন্তু পদ রচনায় ও ভাবমাধুর্য্যে বঙ্গভাষা শ্রেষ্ঠ বলিয়াই অনুমিত হইবে।

ইতি—কাব্যনির্ণয়ে অতিরিক্ত বিষয় সমাপ্ত।

---



# সূচিপত্র


| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| অকাণ্ডে রস প্রকাশ | ২৪৬, ২৯৫ |
| অক্ষরাবৃত্তি | ৭৮ |
| অঙ্গীর অননুসন্ধান | ২৫৫ |
| অতদ্গুণ | ১৮৭ |
| অতিব্যাপ্তি | ২৯৪ |
| অতিশয়োক্তি | ১৫৮ |
| অর্দ্ধসম ছন্দঃ | ১২৭ |
| অদ্ভুত রস | ৪৫ |
| অধিক অলঙ্কার | ১৯৪ |
| অধিকপদতা | ২২৫ |
| অধিকারূঢ়বৈশিষ্ট রূপক | ১৫০ |
| অনন্বয়োপমা অলঙ্কার | ২০১ |
| অনবীকৃততা | ২১৭, ২৫৯ |
| অনিয়মে নিয়ম | ২৩৬ |
| অনুকূল অলঙ্কার | ২০৪ |
| অনুপ্রাস | ১৩৪ |
| অনুভাব | ৩৬ |
| অনুমান অলঙ্কার | ১৮৯ |
| অনুরাগ | ২৯ |
| অনুষ্টুপ্ ছন্দঃ | ১১৬ |
| অন্যোন্য অলঙ্কার | ১৯৫ |
| অন্যোন্যাশ্রয় দোষ | ২৯২ |
| অনৌচিত্য | ২৩৩ |
| অপরাজিতা ছন্দঃ | ১২৬ |
| অপস্মার | ৪২ |
| অপহ্নুতি | ১৬৫ |
| অপুষ্টার্থতা | ২৪৪ |

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| অপ্রতীততা | ২৭৮ |
| অপ্রযুক্ততা | ২১১, ২৬৫ |
| অপ্রস্তুত প্রশংসা | ১৮১, ২৪৯ |
| অপ্রাকৃতিক বিষয় | ২৬৩ |
| অবলগিত | ১২ |
| অবহিত্থা | ৪৮ |
| অবাচকতা | ২১৪ |
| অবিশেষে বিশেষ | ২৮৫ |
| অব্যাপ্তি | ২৮২, ২৯৪ |
| অভাববৃত্তি অলঙ্কার | ২০৮ |
| অভিধেয়ের নিষ্ফলতা | ২৭০ |
| অভিধা শক্তি | ১৫ |
| অভিনয় | ৭ |
| অভিনব ছন্দঃ | ১২৮ |
| অমিত্রাক্ষর ছন্দঃ | ১০৮ |
| অর্থগুণ—অর্থব্যক্তি | ৭১ |
| অর্থদোষ | ২২৭ |
| অর্থপুনরুক্ততা | ২৩৮ |
| অর্থান্তরন্যাস অলঙ্কার | ১৫৪ |
| অর্থাপত্তি অলঙ্কার | ১৯৬ |
| অর্থালঙ্কার | ১৪৩ |
| অলঙ্কার প্রকরণ | ১২৯ |
| অলঙ্কার দুষ্ট | ২৮৯ |
| অলঙ্কার বিরুদ্ধ রচনা | ৩১৩ |
| অশক্তিকৃত পদ্যসূত্র | ২৪৩ |
| অশ্লীলতা | ২১৫ |
| অষ্টপদী | ১২০ |

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| অসঙ্গতি অলঙ্কার | ১৫২ |
| অসঙ্গতি দোষ | ২৯৭ |
| অসমর্থতা | ২১২ |
| অসম্বন্ধে সম্বন্ধ ও নির্হেতুত্ব | ২৬৩ |
| আস্থরস | ৩৮ |
| আর্য্যা ছন্দঃ | ১১৫ |
| আক্ষেপ অলঙ্কার | ১৯৭ |
| আকাঙ্ক্ষা | ২০ |
| আলম্বন বিভাব | ৩২ |
| আসত্তি | ২০ |
| আসামী ভাষা | ৩৫২ |
| ইতিহাস | ১৩ |
| উক্তি প্রত্যুক্তি | ২০৭ |
| উৎকল ভাষা | ৩৪৩ |
| উৎপ্রেক্ষা অলঙ্কার | ১৫২ |
| উৎসাহ | ২৬ |
| উত্তর অলঙ্কার | ১৯৭ |
| উদাত্ত „ | ১৯৫ |
| উদারতানামক ওজোগুণ | ৬৭ |
| উদ্‌ঘাত্যক | ১০ |
| উদ্দীপন বিভাব | ৩২ |
| উদ্দেশ্য প্রতিনির্দ্দেশ্যত্ব | ২৫৫, ২৬৭ |
| উপমা অলঙ্কার | ১৪৩ |
| উপমার দোষ | ২৪৮ |
| উপমেয়োপমা | ১৪৭ |
| উপাখ্যান | ১৩ |
| উপেন্দ্রবজ্রা ছন্দঃ | ১২৫ |
| উল্লেখ অলঙ্কার | ২০২ |
| ঊর্জ্জস্বী | ৩০১ |
| একাদশপদী | ১২১ |
| একাবলী অলঙ্কার | ১৯২ |
| একাবলী ছন্দঃ | ১০১ |
| ওজোগুণ | ৬৩ |
| ঔদ্ধত্য বর্ণনা | ২৭৬ |
| কথিতপদতা | ২৫০ |
| কথোদ্‌ঘাত | ১০ |
| কবিত্ব নির্ণয় | ২৪৫ |
| কবিপ্রয়োগ | ২২০ |
| করবীর ছন্দঃ | ১২৭ |
| করুণ রস | ৪২ |
| কাকু, বক্রোক্তি অলঙ্কার | ১৩৭ |
| কাব্য | ৫ |
| কাব্যভেদ | ২৩ |
| কাব্যলিঙ্গ অলঙ্কার | ১৬৪ |
| কাব্যশাস্ত্র | ৫ |
| কারণমালা অলঙ্কার | ১৯১ |
| কালানৌচিত্ত | ২৩৪ |
| ক্লিষ্টতা | ২১৫ |
| কুন্দকুসুম ছন্দঃ | ১২৬ |
| কুসুমবিচিত্রা ছন্দঃ | ১২৪ |
| কুসুমমালিকা ছন্দঃ | ১০৩ |
| ক্রমোৎকর্ষ | ৬৮ |
| ক্রিয়াগুপ্ত | ৩১৪ |
| ক্রোধ | ২৮ |
| কোষ-কাব্য | ৬ |
| ক্রৌঞ্চপদা ছন্দঃ | ১১৭ |

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| খণ্ড-কাব্য | ৬ |
| গজগতি ছন্দঃ | ১১২ |
| গণনিরূপণ | ১০৫ |
| গতপ্রত্যাগতচিত্রকাব্য | ৩১৫ |
| গতানুগতিক ন্যায | ২৯৭ |
| গদ্য-স্বরূপ | ৫ |
| গর্ভিত-পদতা | ২৫৩ |
| গীত | ১০৯ |
| গীত-কাব্য | ৬ |
| গুণ পরিচ্ছেদ | ৬০ |
| গুণীভূতব্যঙ্গ্য | ২৪ |
| গৌড়ীরীতি | ৭২ |
| গৌড়ীযভাষা | ৩৪০ |
| গোবর্বিণী ছন্দঃ | ১০০ |
| গ্রাম্যতা | ২২৮ |
| চতুর্দ্দশপদী | ১২৩ |
| চন্দ্রবর্ত্ম ছন্দঃ | ১২৫ |
| চম্পক " | ১২৭ |
| চা[illegible] " | ১১৯ |
| চিত্রকাব্য | ৩১৮ |
| চিত্রালঙ্কার | ১৪২ |
| চৌপদী ছন্দঃ | ৯৭ |
| চ্যুতসংস্কৃতি | ২১০, ২৮২ |
| ছন্দঃ পরিচ্ছেদ | ৭৭ |
| ছন্দোদোষ | ২৮৩ |
| ছেকানুপ্রাস অলঙ্কার | ১৩৪ |
| জীবন চরিত | ১৪ |
| জড়তা | ৩৬ |

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| জুগুপ্সা | ৩০ |
| তদ্গুণ অলঙ্কার | ১৮০ |
| তরল পযার | ১০৭ |
| তরল ত্রিপদী | ৯৬ |
| তামরস ছন্দঃ | ১২৪ |
| তুল্যযোগিতা অলঙ্কার | ১৭১ |
| তূণক ছন্দঃ | ১০৪ |
| তোটক " | ১১৩, ১২৪ |
| ত্রয়োদশপদী | ১২২ |
| ত্রিপদী ছন্দঃ | ৯৪ |
| ত্বরিতগতি ছন্দঃ | ১২৪ |
| দয়াবীর | ৫১ |
| দশপদী | ১২১ |
| দানবীর | ৫১ |
| দিগক্ষরা বৃত্তি | ১০৬ |
| দীর্ঘ-ত্রিপদী ছন্দঃ | ৯৫ |
| দীর্ঘ-ভঙ্গত্রিপদী | ৯৭ |
| দীর্ঘ চৌপদী | ৯৭ |
| দীপক অলঙ্কার | ১৭৯ |
| দীর্ঘ ললিত ছন্দঃ | ১০২ |
| দুরন্বয় | ২৭৪ |
| দুষ্ক্রমতা | ২২৭ |
| দৃষ্টান্ত অলঙ্কার | ১৭৪ |
| দৃশ্য কাব্য | ৬ |
| দোধক ছন্দঃ | ১২৪ |
| দোষ বিচার | ২০৯ |
| দোষের গুণত্ব ( সঙ্কেত স্থলে ) | ৩০১ |
| দ্রুতগতি ছন্দঃ | ১১৩ |

| বিষয় | পৃষ্ঠা | বিষয় | পৃষ্ঠা |
|---|---|---|---|
| দ্বাদশপদী | ১২২ | পদাংশ দোষ | ২২৬ |
| দ্ব্যক্ষরা বৃত্তি | ৭৯ | পদ্ম বন্ধ | ১৪২ |
| ধর্ম্মবীর | ৫১ | পদ্মমালিকা ছন্দঃ | ৯৪ |
| ধীরোদাত্ত | ৪ | পদ্য | ৫ |
| ধীরোদ্ধত | ৪ | পয়ার ছন্দঃ | ৮৪ |
| ধীরপ্রশান্ত | ৪ | পরম্পরিত রূপক | ১৪৮ |
| ধীরললিত | ৪ | পরিকর অলঙ্কার | ২০০ |
| ধ্বনি ( বা ব্যঙ্গ্য ) | ২৩ | পরিবৃত্তি „ | ১৬৭ |
| নবপদী | ১২০ | পরিসংখ্যা „ | ১৯০ |
| নবমল্লিকা | ১১৮, ১২৬ | পর্য্যায়োক্ত „ | ১৬৫ |
| নাটকাত্মক আখ্যায়িকা | ১২ | পর্য্যায় সম | ৮২ |
| নাটকস্বরূপ | ৮ | পাঞ্চালী রীতি | ৭৩ |
| নান্দী | ৮ | পাত্রানৌচিত্য ও গ্রাম্য | ২৬২ |
| নায়ক | ৪ | পাদপূরণ প্রভৃতি | ২০৬ |
| নায়িকা | ৫ | পিকাবলী ছন্দঃ | ১১৮ |
| নিদর্শনা অলঙ্কার | ১৬২ | পুনরুক্তবদাভাস | ১৩৯ |
| নিরর্থকতা | ২১৩ | পুরাণ | ১৩ |
| নির্ব্বেদ | ৩৫ | পূর্ব্বরঙ্গ | ৮ |
| নিহতার্থতা | ২১৫ | পূর্ণোপমা অলঙ্কার | ১৪৪ |
| নির্হেতুত্ব | ২৩০ | পৌর্ব্বাপর্য্য বিপর্য্যয় | ১৬০ |
| নিশ্চয় অলঙ্কার | ১৬১ | প্রকাশিত বিরুদ্ধত্ব | ২৩২ |
| নূতন ছন্দঃ | ১২৪ | প্রকৃতি বিপর্য্যয় | ২৩৬ |
| ন্যূনপদতা | ২২০ | প্রতিকূলবর্ণতা | ২১৬ |
| নেয়ার্থদোষ | ২৯৪ | প্রতিবস্তূপমা অলঙ্কার | ১৭১ |
| পজ্‌ঝটিকা ছন্দঃ | ১১১ | প্রতীপ „ | ১৭২ |
| পঞ্চপদী | ১১৯ | প্রত্যনীক | ১৯৭ |
| পতৎপ্রকর্ষ | ২৭২ | প্রবর্ত্তক | ১১ |
| পদ লক্ষণ | ১৪ | প্রয়োগাতিশয় | ১১ |

| বিষয় | পৃষ্ঠা |
| --- | --- |
| প্রসাদ-গুণ | ৬৯ |
| প্রসিদ্ধি বিরুদ্ধতা | ২১৮, ২৬১ |
| উদাহরণ | ২৬১ |
| প্রস্তাবনা | ৯ |
| প্রহসন | ১২ |
| প্রহেলিকা বা হিঁয়ালী | ১৩৯ |
| প্রেয়স অলঙ্কার | ২৯৯ |
| বক্তৃতা | ৩১৬ |
| বক্রোক্তি অলঙ্কার | ১৩৭ |
| বৎসল রস | ৫২ |
| বর্ণবৃত্তি | ১১২ |
| বাক্য | ১৮ |
| বাচ্যানভিধানতা | ২৮৬ |
| বিকল্প অলঙ্কার | ১৮৯ |
| বিচিত্র অলঙ্কার | .৩৭ |
| বিতণ্ডা | ২৯০ |
| বিধুমালা | ১১১ |
| বিধেয়াবিমর্শ দোষ | ২১২ |
| বিধ্যনুবাদ | ২৬৯ |
| বিধ্যাভাস অলঙ্কার | ২০২ |
| বিনোক্তি অলঙ্কার | ১৭৩ |
| বিনোদিনী ছন্দঃ | ৯৯ |
| বিভাব | ৩১ |
| বিভাবনা অলঙ্কার | ১৭৫ |
| বিরুদ্ধ রসভাব | ২৪০, ২৮৬ |
| বিরুদ্ধ বাক্যের গুণত্ব | ২৫৭ |
| বিরোধ অলঙ্কার | ১৬১ |
| বিরোধাভাস অলঙ্কার | ২০১ |
| বিশাখ চৌপদী | ১২৮ |
| বিশাখ পয়ার | ১২৮ |
| বিশেষালঙ্কার | ১৯৯ |
| বিশেষোক্তি অলঙ্কার | ১৮৭ |
| বিশেষে অবিশেষ | ২৮৫ |
| বিষম অলঙ্কার | ১৭৭ |
| বিষমমাত্রা ত্রিপদী | ১১৮ |
| বিস্ময় | ২৮ |
| বিস্ময়স্থলে পুনরুক্ত | ২৭৭ |
| বীভৎস রস | ৪৯ |
| বীর রস | ৪১ |
| বৃত্তগন্ধি | ৮৩ |
| বৃত্ত্যনুপ্রাস অলঙ্কার | ১৩৫ |
| বৈদর্ভী রীতি | ৭২ |
| ব্যঙ্গার্থ | ২৩ |
| ব্যঞ্জনা | ২২ |
| ব্যতিরেক অলঙ্কার | ১৫৪ |
| ব্যাঘাত " | ২৬[illegible] |
| ব্যাজোক্তি " | ১৯৫ |
| ব্যাজস্তুতি " | ১৬৭ |
| ব্যাহততা | ২৩১ |
| ভঙ্গ পয়ার | ৯২ |
| ভঙ্গ লঘু ত্রিপদী | ৯৬ |
| ভয় | ২৯ |
| ভয়ানক রস | ৪৮ |
| ভাব | ২৬ |
| ভাবিক অলঙ্কার | ১৯৫ |
| ভাবশবলতা | ৫৮ |

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| ভাবশান্তি ও ভাবোদয় | ৫৭ |
| ভাবসন্ধি | ৫৮ |
| ভ্রান্তিমান্ অলঙ্কার | ১৫১ |
| ভাষাবিচার | ৭৫ |
| ভাষাবিচার প্রসঙ্গ | ৩৩৫ |
| ভাষাসম অলঙ্কার | ১৩৮ |
| ভিন্নসহচরতা | ২৩৫ |
| ভুজঙ্গ প্রয়াত ছন্দঃ | ১১৫ |
| মহাকাব্য | ৫ |
| মহাবাক্য | ২১ |
| মাত্রাত্রিপদি | ১১১ |
| মাত্রাবৃত্তি | ১১৭ |
| মাত্রাচতুষ্পদী | ১১২ |
| মাধুর্য্য গুণ | ৬০ |
| মালঝাঁপ ছন্দঃ | ১০০ |
| মালতী " | ১০৩ |
| মালতী লতা | ৯১ |
| মালাদীপক | ১৮০ |
| মালোপমা অলঙ্কার | ১৪৫ |
| মিত্রাক্ষর ছন্দঃ | ৮২ |
| মিশ্রত্রিপদী | ৯৯ |
| মীলিত অলঙ্কার | ১৮৮ |
| যতি | ৮৫ |
| যতিভঙ্গ | ২৮৭ |
| যথাসংখ্য অলঙ্কার | ২০০ |
| যমক | ১৩৬ |
| যোগ্যতা | ১৯ |
| যুদ্ধবীর লক্ষণ | ৪৭ |
| রঙ্গিল পয়ার | ১০৭ |
| রতি ( অনুরাগ ) | ২৯ |
| রস | ৩৭ |
| রসদোষ | ২৩৯ |
| রসনোপমা অলঙ্কার | ১৪৬ |
| রসবৎ " | ২৯৮ |
| রসাভাস ও ভাবাভাস | ৫৬ |
| রীতি পরিচ্ছেদ | ৭২ |
| রীতি বিপরীত | ২৬৪ |
| রুচিরা ছন্দঃ | ১১৬ |
| রূপকালঙ্কার | ১৪৭ |
| রৌদ্র রস | ৪৬ |
| লঘু চৌপদী | ৯৮ |
| লঘু ত্রিপদী | ৯৪ |
| লঘুগুরু নির্ণয় | ১১০ |
| লঘুভঙ্গ ত্রিপদী | ৯৬ |
| লঘুভঙ্গ পয়ার | ৯৩ |
| লক্ষণা | ২১ |
| লক্ষ্যার্থ | ২১ |
| ললিত গুণ | ৬২ |
| ললিত ছন্দঃ | ১০১ |
| লঘু ললিত | ১০৩ |
| লাটী রীতি | ৭৪ |
| লুপ্তাহতবিসর্গতা | ২৩৭ |
| লুপ্তোপমা অলঙ্কার | ১৪৭ |
| শব্দার্থ (অভিধাশক্তি—বাচ্যার্থ) | ১৫ |
| শব্দ | ১৪ |
| শব্দদোষ | ২০৯ |
| শব্দ পরিবৃত্তি অসহত্ব | ২২৬ |
| শব্দার্থ | ১৭ |

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|
| শব্দানৌচিত্য | ২৩৫ |
| শব্দালঙ্কার | ১৩০ |
| শম | ৩১ |
| শান্তরস | ৫০ |
| শেফালিকা ছন্দঃ | ১২৭ |
| শোক | ২৭ |
| শ্রব্যকাব্য | ৬ |
| শ্রুতিকটুতা (দুঃশ্রবত্ব) | ২০৯ |
| শ্লেষালঙ্কার | ১৩০ |
| শ্লেষনামক ওজঃ | ৬৫ |
| ষট্পদী | ১১৯ |
| সখ্যভাব | ৫৬ |
| সঙ্কর অলঙ্কার | ২০৬ |
| সঙ্কেত | ৩৩৪ |
| সঙ্কেতগ্রহ | ১৫ |
| সংলক্ষ্যক্রম ব্যঙ্গ্য | ৩২৩ |
| সংস্কৃতানুযায়ী ছন্দঃ | ১০৫, ১১০, ১২৪ |
| সঞ্চারি ভাব (Accessory) | ৩৫ |
| সন্দিগ্ধতা | ২২৭ |
| সন্দেহ " | ১৭৬ |
| সপ্তপদী | ১২০ |
| সমালঙ্কার | ১৯৬ |
| সমাধি অলঙ্কার | ১৯২ |
| সমাধিনামক ওজঃ | ৬৫ |
| সমাপ্ত পুনরাত্ততা | ২২৬, ২৮১ |
| সমানিকা | ১১৮ |
| সমাসোক্তি অলঙ্কার | ১৬৯ |
| সমাহিত অলঙ্কার | ৩০০ |
| সমুচ্চয় " | ২০৩ |
| সংসৃষ্টি " | ২০৫ |
| সহচর ভিন্নতা | ২৩৫ |
| সহোক্তি অলঙ্কার | ১৯৮ |
| সাঙ্গরূপক | ১৪৯ |
| সাত্ত্বিকবীরতা | ২৫২ |
| সাত্ত্বিক ভাব | ৪২ |
| সামান্য অলঙ্কার | ১৯৮ |
| সামান্য বিষেশের অভিন্নতা | ২৬৩ |
| সামান্য কাব্য | ২৫ |
| সামান্য সূত্রের নিষেধ | ৩১৪ |
| সার অলঙ্কার | ২০৫ |
| সুকুমার বা সবল গুণ | ৭০ |
| সুধাগতি ছন্দঃ | ৯৯ |
| সূক্ষ্ম অলঙ্কার | ১৬৮ |
| স্থায়িভাব | ২৬ |
| স্বভাবোক্তি অলঙ্কার | ১৫৬ |
| স্বীযা নায়িকার লক্ষণ | ৭৭ |
| স্মরণ অলঙ্কার | ১৮১ |
| হরিগীতা ছন্দঃ | ১২৬ |
| হংসমালা | ৯৪ |
| হাস | ৩০ |
| হাস্যরস | ৪৮ |
| হিন্দীভাষা | ৩৪৪ |
| হীনপদ ত্রিপদী | ১০৮ |
| হেত্বাভাষ | ৩০৬ |

## গ্রন্থমধ্যে ব্যবহৃত সঙ্কেতিক শব্দের অর্থ

অ. ম,—অন্নদামঙ্গল।
ক, ক, চ,—কবিকঙ্কণ চণ্ডী।
ক. দে,—কর্ম্মদেবী।
ক, বি. সু,—কবিরঞ্জন বিদ্যাসুন্দর।
কা. কৌ.—কাব্যকৌমুদী।
কা, ব,—কাদম্বরী।
কু, কু, স,—কুলীনকুলসর্ব্বস্ব।
গী, র,—গীতরত্ন।
চ, প, ক, ব,—চতুর্দ্দশপদী কবিতাবলী
চা, প ,—চারুপাঠ।
চো, প,—চোরপঞ্চাশৎ।
ছ. কু,—ছন্দঃকুসুম।
জী চ.—জীবনচরিত।
ত, বো,—তত্ত্ববোধিনী।
তি, স,—তিলোত্তমাসম্ভবক ব্য।
দ, কু,—দশকুমার।
দ্বা, ক,—দ্বাদশ কবিতা।
নি, ক,—নিবাতকবচ বধ।
নি, ন, দা,—নিত্যানন্দ দাস।
নী, দ,—নীলদর্পণ।
প, উ,—পদ্মিনী উপাখ্যান।
প, ক, ত,—পদকল্পতরু।
প, পা,—পদ্যপাঠ।
প্র, ক,—প্রভাকর।
বন্ধু,—হরিশ্চন্দ্র কবিরত্ন।
ম, ভা,—মহাভারত।
ম, মো, ত,—মদনমোহন তর্কালঙ্কার।
মা, ম, সূ, দ,—মাইকেল মধুসূদন দত্ত

মা, সি,—মানসিংহ।
মে, না, ব,—মেঘনাদবধ।
র, ত.—রসতরঙ্গিণী।
র, ব,—রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়।
র, সা,—রসসাগর কৃষ্ণকান্ত ভাদুড়ী।
রা. য়,—রামায়ণ।
রা, প্র,—রামপ্রসাদ।
রা. মো,—রামমোহন রায়।
রা, ব,—রাম বসু।
ব, সে,—বসন্তসেনা।
ব, দ —বঙ্গদর্শন।
বা. দ,—বাসবদত্তা।
বি, ক, দ্রু,—বিদ্যাকল্পদ্রুম।
বি, বি, বি,—বিধবা বিবাহবিচার।
বি, সু,—বিদ্যাসুন্দর।
বী, অ,—বীরাঙ্গনা।
বে, প, বি,—বেতাল পঞ্চবিংশতি।
ব্র, ক,—ব্রজাঙ্গনাক ব্য।
শ ত,—শকুন্তলা।
শি, শি,—শিশুশিক্ষা।
স, শ,—সদ্ভাবশতক।
সী, ব, বা,—সীতার বনবাস।
সু, র,—সুধীরঞ্জন।
হ, ঠা,—হরু ঠাকুর।

এতদ্ভিন্ন গ্রন্থ বা কবিগণের নাম স্পষ্ট লিখিত আছে।

অনু—অনুচ্ছেদ।
স—সঞ্চারিভাব।